দাও বাহুতে বাহু বাঁধি।
নবীন কুসুম-পাশে রচি দাও নবীন-মিলন-বাঁধন।

পুনর্বসন্ত। ১।২ (১৮৯৯)

ইমন-ভূপালি-একতাল

১ জন।—উহুহু হুহুহু, হিহিহি হিহিহি, এ কি রে শীত
বাপ্ রে।
২।—দুরু দুরু দুরু, গুড়ু গুড়ু গুড়ু, বুকে ধরেছে
কাঁপ্ রে?
৩।—দেখ রে দাদা, গাদা গাদা বরফের চাপ্ রে।
৪।—উঁচু চূড়ো দেখে খুড়ো লেগে যায় যে তাক্ রে।
১।—উঠ্‌তে নাব্‌তে, ঘুরতে, ফিরতে লাগে যে বুকে
হাঁপ রে।
২।—শুক্‌নো তরু, রুক্ষ মরু, নাহি সব্‌জি শাক রে।
৩।—প্রাণ আই-ঢাই করে রে সদাই, না শুনি শেয়াল-
ডাক্ রে।
৪।—(আবার) নন্দী দাদা দেয় রে বাধা, ছাড়্‌লে
একটু হাঁক্ রে।
৩।—ভোলাই জানে, কি সুখ ধ্যানে, মুদে তিনটি
আঁখ রে।
১।—(ওরে!) দাদা এসে ঝট্, দেবে পটাপট্, ওসব
কথা থাক্ রে।
৩।—বল্ কি করি, প্রাণে যে মরি, থাকিয়ে চুপ্-
চাপ্ রে।
৪।—তড়াক্ তড়াক্ দে রে তবে লাফ, যদি চাস গায়ে
তাপ রে॥৪॥

ধ্যান-ভঙ্গ। ১।২ (১৯০০)

মিশ্র-ভূপালি-একতাল

১। এ কি রে ভাই! সে সব কোথায়,
আর সে বরফ নাই তো!

২। তাই তো রে ভাই
৩। তাই তো দাদা
৪। কোথায় সে সব তাই তো।
১। (এ কি রে ভাই!)
ছিল সাদা, হল সবুজ, করলে যে অবাক্।
২। (আর) ফুলের গন্ধে ফুলের গন্ধে
সারা হল যে নাক।
৩। (আর) কোকিল-ডাকে হল যে ভাই
কানটা ঝালাপালা।
৪। (হ্যাঁ ভাই?) শ্মশানে সেই ডাকতো পেঁচা
কেমন মধু ঢালা?
১। (আহা!) হুক্কা হুয়া, হুক্কা হুয়া,
ডাক্‌তো কেমন শেয়াল?
২। (আর) ঘেউ ঘেউ ঘেউ, ঘেউ ঘেউ ঘেউ,
নেড়ী কুত্তার পাল?
৩। (আবার) জ্বল্‌তো কেমন চিতায় আগুন,
কেমন সে রোশ্‌নাই?
৪। (আর) মাংস পুড়ে কেমন দাদা
গাদা হত ছাই?
১। কোনও সুখ্‌ই নাই রে দাদা (হেথা)
কোনও সুখই নাই।
২। ভদ্রলোকে আসে কি গো
এমন খারাপ ঠাঁই?
৩। আচ্ছা মোরা ভোলার পাকে
পড়েছি হেথা আটকা।
৪। (আবার) মেলে না কিছু পচা-ধসা
সবই এখানে টাটকা।
১। (আহা) শ্মশানেতে ছিলুম ভাল,
কেন এনু হেথা?
২। এখানে ভাই পাইনে দেখ্‌তে
একটা মড়ার মাথা।
৩। মাথা থাকুক দূরে দাদা
পাইনে একটা হাড়।
৪। (আর) হাতের সুখও হয় না হেথা
মট্‌কে কারও ঘাড়।
১। (আরে!) চুপ্ কর্, চুপ্ কর্ রে তোরা,
করিস্‌নে ভ্যান্ ভ্যান্।

ঠ্যাং ভাঙবে নন্দী দাদা ভাঙ্‌লে বাবার ধ্যান
২। (আচ্ছা) ধ্যান-ধ্যান যে বলিস্‌ খুড়ো,
ধ্যান জিনিস্‌টা কি?
১। থাম্‌ রে মুখ্‌খু, থাম রে তুই,
সে তোর মাথার ঘি।
ধ্যান করাটা কাকে বলে,
তাও জানিস্‌নে তুই?
(আরে) তাকেই বলে যখন মোরা
বোসে বোসে ঘুমুই।
২। (ও!) এখন বুঝনু, এখন বুঝনু,
ভাগ্যি ছিল খুড়ো,
তাই তো মোরা পাই একটু জ্ঞানের খুদ-কুঁড়ো।
১। (আরে!) সোর করিস্‌নে, সোর করিস্‌নে,
আসতে কথা ক।
নন্দী দাদা এলেই তখন বনে যাবি রে থ।
২। আস্‌বে যখন, থাম্‌বো তখন,
করিতো এখন ফূর্তি,
৩। আয়তো রে ভাই, ধরি সবাই
মোদের নিজ মূর্তি।
৪। ধর্‌তো রে সেই গানটা খুড়ো,
মন্‌টা খুলে গাই।

ধ্যান-ভঙ্গ। ১।২ (১৯০০)

দক্ষিণ-অয়ন-কাল করিয়া লঙঘন,
কুবের-রক্ষিতা নারী উদীচীর পাশে
যাইতে উদ্যত হল নায়ক তপন ;
দক্ষিণের দিগঙ্গনা অমনি হুতাশে
দুঃখের নিঃশ্বাস মুখে করে বিসর্জন।
অশোকের স্কন্ধ হতে ছাইয়া অমনি
পল্লব সহিত পুষ্প ফুটিল হরষে,
না করি অপেক্ষা আর নূপুর-শিঞ্জিনী
—সুন্দরী-কুলের চারু চরণ-পরশে॥
কচি পল্লবেতে রচি চারু পক্ষখানি
সমাপ্তি লভিল যেই নব চূত বাণ,
বসন্ত অমনি তথা অলিবৃন্দে আনি

অক্ষরে রচিল যেন মদনের নাম॥
কর্ণিকার ফুল-বর্ণ এমন সুন্দর
তবু গন্ধহীন বলি ক্ষুব্ধ হয় প্রাণ।
একাধারে সব গুণ করা একত্তর
বিধাতার প্রবৃত্তি বড়ই তাহে বাম॥
লোহিত-বরণ অতি কুসুম-পলাশ
বক্র যথা নব ইন্দু অপূর্ণ-বিকাশ,
বসন্তের সমাগমে বনস্থলী যত
শোভিতে লাগিল যেন সদ্যো-নখ-ক্ষত॥
করিল বসন্ত-লক্ষ্মী অঞ্জন-রচনা
বসাইয়া সারি সারি ভৃঙ্গ অগণনা,
তিলক কাটিল মুখে তিলক-কুসুমে,
চূত-কিশলয় ওষ্ঠ রঞ্জে বালারুণে॥
মর্মর-শবদে যথা জীর্ণ পর্ণ ঝরে
হেন বনে উদ্ধত হইয়া মৃগকুল
অনিলের অভিমুখে চরে মদভরে,
শিয়াল-মঞ্জরী-রঙ্গে নয়ন আকুল॥
আস্বাদিয়া বসন্তের নব চূতাঙ্কুর
তেজোভরে গাহে পিক অতি সুমধুর।
মনস্বিনী মানিনীর মান ভাঙিবারে
পিক-রবে যেন স্মর আদেশ প্রচারে॥
হিম-ঋতু-অপগমে কিন্নর-রমণী
বিশদ-অধরা হল, পাণ্ডুর-বদনী
বিচিত্র তাদের মুখে চিত্র পত্র লেখা,
স্বেদ-বারি বিন্দু-বিন্দু দিল তাহে দেখা॥
তপস্বী যতেক ছিল শিবের আশ্রমে,
অকালে হেরিয়া মধু-ঋতু সমাগমে,
বহু যত্নে, কোন মতে, বশ করি মন
মনোবিকারের বেগ করে সম্বরণ॥
উদ্যত-কুসুম-ধনু রতির সহিত
এই ঠাঁই মদন হইলা উপনীত।
সঞ্চারিল প্রেম-রস জীবগণ-মাঝে,
মিথুনের ভাব সবে প্রকাশয়ে কাজে॥
মধুকর অনুসরি আপনার বধূ
একই পাত্রে দুই জনে পান করে মধু।
কৃষ্ণসার মৃগী-তনু করে কণ্ডূয়ন,

সুখ-বশে মুদে আসে তাহার নয়ন॥
পদ্ম-গন্ধী জল মুখে গণ্ডুষ করিয়া
মাতঙ্গিনী মাতঙ্গেরে দেয় পিয়াইয়া।
কিম্পুরুষ-নারী মুখে বিরচিত পত্রের রচনা,
পুঁছিয়া গিয়াছে অল্প,
ফুটি তাহে স্বেদ-বারিকণা॥
কুসুম-আসব পানে তাহাদের ঘূর্ণিত নয়ন,
কিম্পুরুষ গীত-মাঝে প্রিয়া মুখ করয়ে চুম্বন॥
তরুগণে লতাবধূ
অননত শাখা-ভুজে করিল বন্ধন ;—
ওষ্ঠ নব-কিশলয়,
কুসুম স্তবকগুচ্ছ তাহাদের স্তন॥
গাহিছে অপ্সরাগণ অতি মনোহর
তবুও শঙ্কর দেব ধ্যানেতে তৎপর।
যে পুরুষ আপনি গো আপনার প্রভু
কোন বিঘ্ন টলাইতে নারে তারে কভু॥
লতা-গৃহ-দ্বারে নন্দী করি আগমন
বাম করে হেম-বেত্র করিয়া ধারণ
মুখেতে তর্জনী রাখি ইঙ্গিত-আভাষে
'চপলতা ছাড়্' বলি ভূতগণে শাসে॥
নিষ্কম্প অমনি বৃক্ষ, নিভৃত দ্বিরেফ,
নীরব বিহঙ্গ, শান্ত মৃগ-পদ-ক্ষেপ।
নন্দীর আদেশমাত্র সমস্ত কানন
চিত্র সম রহে স্থির যেথা যে যেমন॥
পুরস্থ শুক্রের সম
নন্দীর দর্শন-পথ করি পরিহার
ধ্যান-স্থানে পশে কাম
নমেরু-সংশ্লিষ্ট শাখা যেখানে বিস্তার।
আসন্ন মরণ নাকি তাই স্মর এবে
নিরখিল আসীন সংযমী মহাদেবে
দেবদারু বেদীপরে ব্যাঘ্রচর্ম্মাবৃত
পূর্ব্বকায় ঋজু স্থির—বীরাসন-ধৃত।
নত দুই স্কন্ধদেশ—পাতা করতল
অঙ্ক-মাঝে আহা যেন ফুল্ল শতদল।
জড়ানো জটাকলাপে ভুজগ-বন্ধন,
অক্ষমালা দুইফের কানেতে বেষ্টন।
গ্রন্থিযুত কৃষ্ণাজিন পরিধান গায়,

হয়েছে বিশেষ নীল কণ্ঠের প্রভায়।
স্তিমিত নয়নতারা কিঞ্চিৎ প্রকাশ,
ভূরুদ্বয়ে বিকারের নাহিক আভাষ
পলক নাহিক নেত্রে—নাহিক স্পন্দন,
অধোদৃষ্টে নাসিকাগ্র করেন দর্শন।
প্রাণ-আদি অন্তর্বায়ু হয়েছে নিরোধ,
অবৃষ্টি-জলঙ্গ-ঘটা যেন হয় বোধ।
অথবা তরঙ্গহীন সাগরের সম,
নিবাত নিষ্কম্প-শিখা প্রদীপটি যেন।
জ্যোতির অঙ্কুর ব্রহ্মরন্ধ্রে বহির্গত,
ললাটের নেত্র দিয়া পায় যেন পথ,
মৃণালের সূত্র হতে আরও সুকুমার,
ম্লান নব শশধর নিকটে তাহার।
নবদ্বার রোধ করি সমাধির বলে
মনেরে স্থাপন করি হৃদি-মধ্য-স্থলে।
আত্মদর্শী ঋষিগণ
        অবিনাশী পুরুষ বলি জানেন যাঁহারে
পরম-আত্মায় সেই
        শঙ্কর দেখেন নিজ আত্মার মাঝারে॥
মনেরো অধৃষ্য সেই দেব মহেশ্বর
অদূব হইতে তাঁরে করিয়া দর্শন
ভয়ে মদনের হস্ত কাঁপি থরথর্
ধনুর্বাণ পড়ে খসি, না জানে কখন্॥
হেনকালে পারবতী আইলেন তথা,
পিছে তাঁর দুই জন অরণ্যদেবতা।
কন্দর্পের বীর্য ছিল নিভনিভ প্রায়
উদ্দীপিত হল এবে রূপের ছটায়।
বসন্তকুসুম যত আভরণ তাঁর :—
'অশোক' সে পদ্মরাগে করে তিরস্কার,
'কর্ণিকার' হেমদ্যুতি করিলা হরণ,
'সিন্ধুবার' মুক্তারূপে করেন ধারণ।
স্তনভারে চারুতনু ঈষৎ নমিত,
তরুণ অরুণ-রাগে বসন রঞ্জিত।
পর্যাপ্ত-কুসুম-ভারে কিঞ্চিত আনতা
আহা যেন সঞ্চারিণী পল্লবিনী লতা।
বকুল-মেখলা পড়ে খসিয়া খসিয়া
রাখিছেন পুন পুন আটক করিয়া।

যেন রে বাছিয়া স্থান স্থানজ্ঞ মদন
ধনুতে দ্বিতীয় ছিলা করিলা স্থাপন।
ভ্রমর তৃষিত হয়ে সুগন্ধি নিশ্বাসে
ঘুরিয়া বেড়ায় বিম্ব-অধরের পাশে।
চঞ্চল নয়নপাতে উমা প্রতিক্ষণ
লীলা-শতদল নাড়ি করেন ধারণ।
যাঁর রূপরাশি হেরি লজ্জা পায় রতি
অকলঙ্ক সে উমাবে নবখিয়া তথি
জিতেন্দ্রিয় শূলীপবে স্বকার্য সাধিতে
ভরসা পাইল স্মর পুন নিজ চিতে।
এমন সময়ে নিজ ভবিষ্যৎ-পতি
মহেশের দ্বারদেশে আইলা পার্বতী।
শম্ভুও পরম-জ্যোতি পরম-আত্মায়
নিরখি হলেন ক্ষান্ত ধ্যান-ধারণায়।
ক্রমে ক্রমে প্রাণবায়ু করিয়া মোচন
শিথিলিলা অঙ্কবদ্ধ দৃঢ় বীরাসন।
তখন শেষের সেই ফণার উপর
ধরণীর ভার হল অতি কষ্টকর।
নন্দী হর-পদতলে প্রণিপাত করি
নিবেদিল 'সেবা তরে আইলা গউরী।'
ভ্রূক্ষেপ ইঙ্গিতমাত্রে পেয়ে অনুমতি,
নন্দী গিরিনন্দিনীরে পশাইল তথি।
উমার সে সখী দুটি প্রণমিয়া শঙ্কর-চরণ
পল্লব-জড়িত পুষ্প পদতলে করিল অর্পণ।
উমাও বৃষভধ্বজে প্রণমিলা ভকতির ভরে,
সুনীল কুন্তল হতে কর্ণিকার পুষ্প ঝরি পড়ে।
'একপত্নী পতি হোক' হর-মুখে বাহিরিলা কথা
যথার্থ আশিস সেই—ঈশবাক্য না হয় অন্যথা।
বহ্নিমুখ-কামী কাম পতঙ্গ সমান
অবসর বুঝি করে বাণের সন্ধান।
উমার সমক্ষে ধরি পুষ্প-শরাসন
মুহুর্মুহু ধনুর্গুণ করে আকর্ষণ।
হেনকালে পারবতী তাম্ররুচি-পাণি
মন্দাকিনী পদ্মবীজ-মালা-গাছি আনি
(সূর্যকর-বিশোষিত সেই বীজমালা)
তাপস শঙ্কর-করে আরোপিলা বালা।

ভকত-বাৎসল্য হেতু যেমন শঙ্কর
লবেন সে মালা-গাছি করিয়া আদর।
অমনি অব্যর্থ বাণ নাম সম্মোহন
শরাসনে যুড়িল কুসুম-শরাসন।
চন্দ্রোদয়ারম্ভে যথা জলধির জল
হইল হরের মন ঈষৎ চঞ্চল।
বিম্বাধন-সুশোভনা উমাপানে তখনি মহেশ
সমগ্র ত্রিনেত্র তাঁর একেবারে করিলা নিবেশ।
উমাও মনের ভাব পারিল না রাখিতে গো ঢাকি,
তনুটি কদম্ব সম পুলকিল, বিভ্রমিল আঁখি।
ঈষৎ বাঁকায়ে মুখ রাখে অতঃপর
তাহে মুখখানি হল আরো মনোহর।
বশিত্ব-প্রভাবে এবে যতি মহাদেব
মুহূর্তেকে সম্বরিয়া ইন্দ্রিয়-আবেগ,
বিকারের হেতু কিবা জানিবার তরে
করিলা নয়নপাত দিগদিগন্তরে।
দেখিলেন, কামদেব ধনুখানি করি চক্রাকার
(দক্ষিণ-আপাঙ্গে বদ্ধ করমুষ্টি, স্কন্ধ নত আর)
আকুঞ্চিয়া বাম পদ করে অবস্থান,
উদ্যত হইয়া আছে প্রহারিতে বাণ।
তপস্যার ভঙ্গে রোষ বাড়িল তখন
ভীষণ ভ্রূভঙ্গে হল দুষ্প্রেক্ষ্য আনন।
তৃতীয় নয়ন হতে বহ্নিশিখা অমনি ছুটিল
'সংহর সংহর ক্রোধ' দেবগণ বলিয়া উঠিল।
চরিতে লাগিল হোথা দেবগণ-বাণী,
হেথা হল ভস্মশেষ স্মরতনুখানি॥

কুমার-সম্ভব। ৩ (১৯০০)

বাহার, তেওড়া

(আজি) আইল বসন্ত, হিম-ঋতু অন্ত,
প্রকৃতি আনন্দে হাসিছে।
তরুলতাগুলি, অলসে হেলিদুলি
হরষে কোলাকুলি করিছে।

যতেক ফুল-বালা, লয়ে পরাগ-ডালা
মরি কি ফাগ-খেলা খেলিছে।
ভ্রমরা গুনগুন গাহে ফাগুন-গুণ
অশোক কুঙ্কুম হানিছে।
পবন সুমন্দ ফুল-রেণু-অন্ধ
মরি কি সুগন্ধ ঢালিছে।
লুটায়ে গিরিপবি, নিঝর পড়ে ঝরি
উৎস-পিচকারি ছুটিছে।
কিশোরী সাথে হরি খেলিবে আজ হোরি,
রঙ্গে ব্রজপুরী মাতিছে॥

বসন্ত-লীলা। ১ (১৯০০)

কাফি-সিন্ধুড়া, ঝাঁপতাল

শ্যাম তব পায়ে ধরি
খেলো না আমা সনে হোরি।
দিও না দিও না গো অঙ্গে আমারি
আবীর পীচকারি।
রাঙায়ো না মোর সাধের নীলাম্বরী,
রাখো এ মিনতি মুরারি।
খেলো না আমা সনে হোরি।
ছলি ননদিনী এনু গো শ্রীহরি
জল আনা ছল করি।
কত কথা শুনাবে ঘরে গেলে ফিরি।
যাব যে গো লাজে মরি
খেলো না আমা সনে হোরি॥

বসন্ত-লীলা। ৩ (১৯০০)

মিশ্র-সিন্ধু, ঝাঁপতাল

যত দিন দেহে প্রাণ রহিবে,
আমি তোমারি, আমি তোমারি।
যে দিন তোমায় চোখে দেখেছি

সেই দিনই তোমায় প্রাণ সঁপেছি
তখনি হৃদে এই স্থির জেনেছি,
আমি তোমারি আমি তোমারি।
যদি না এসো কাছে না বসো
মুখের দুট কথা বলে, যদি না তোষ
অন্তরে আমারে ভালো না বাস তবু তোমারি।

বসন্ত-লীলা। ৪ (১৯০০)

নৃত্য করে শূলপাণি তাধিয়া তাধিয়া
মৃদঙ্গ বাজায় নন্দী আনন্দে মাতিয়া।
তাহা শুনি ডাকি উঠে কার্তিক-ময়ূরে,
ফণি-পতি ভয়ে পশে গণপতি-শুঁড়ে।
চীৎকার করিয়া কাঁপে ভয়ে গজানন,
গণ্ড হতে ভৃঙ্গ গুঞ্জি করে পলায়ন।
এই সেই সিদ্ধিদাতা দেব বিনায়ক
চিরকাল তোমাদের হউক রক্ষক।

*

ভুজঙ্গ-লতিকা-মালে বদ্ধ জটাজাল,
চূড়াদেশে বিভূষিত কপালের মাল,
মন্দাকিনী-অম্বুরাশি ঝরিতেছে তায়,
ললাটে লোচন-জ্যোতি বিদ্যুতের প্রায়,
কোমল কেতক-শিখা-সম ইন্দু শোভে,
রক্ষুন শঙ্কর সেই তোমাদের সবে।

*

নয়নে পক্ষ্মের পাঁতি পিঙ্গল বিদ্যুৎ-ভাতি
ঈষৎ মেলিলে যাহা বিশ্ব ভস্ম হয়,
তাপি যার তাপে ইন্দু, সুধামৃত বিন্দু বিন্দু
ঝঙ্কারিয়া মৃদুমন্দ অপাঙ্গেতে বয়,
সেই শম্ভু ত্রিনয়ন, মদন-তনু-দহন
রক্ষণ করুন সবে নাশি দুঃখ-ভয়।

মালতী-মাধব। নান্দী (১৯০০)

স্তন-ভারে আনমিতা
গিরিজা গেলেন যবে শম্ভু-আরাধনে,
পদাঙ্গুলে ভর দিয়া
পুষ্পাঞ্জলি শিরে তাঁর দিবেন যতনে
অমনি ত্রিনেত্র তাঁর
পড়িল তাঁহার পরে অনুরাগ-ভরে।
পারবতী পুলকিতা
সাধ্বস-কম্পিত-তনু—স্বেদ-বিন্দু ঝরে।
লজ্জা-বশে থতমত
পুষ্পাঞ্জলি হস্ত হতে হইল পতন
সেই শম্ভু তোমাদের করুন রক্ষণ।

অপি :

প্রথম সঙ্গম-কালে
সত্বর যাইয়া গৌরী মনের ঔৎসুক্যে
ফিরিয়া আইলা লাজে,
সখীজন বলি-কহি আনয়ে সম্মুখে।
গিরিজারে পেয়ে হর
হাসিতে হাসিতে করে আলিঙ্গন দান,
গৌরী তাহে পুলকিতা
—সরস সাধ্বস-বশে তনু কম্পমান।
—এহেন পার্বতী তোমা করুন কল্যাণ॥

রত্নাবলী। নান্দী (১৯০০)

"সমাধির ছল করি কোন্ প্রেয়সীরে তুমি
করিছ চিন্তন?
ক্ষণেক উন্মীলি চক্ষু, এই কামাতুর জনে
কর গো দর্শন।
পরিত্রাতা হইয়াও তুমি তো গো এ বিপদে
নাহি কর ত্রাণ,
মিথ্যা কারুণিক তুমি— নির্দয় আছয়ে কেবা
তোমার সমান?"

—এইরূপ ঈর্ষাভরে কামিনীরা তিরস্কার
করেন যাঁহারে
সেই প্রভু বুদ্ধ-জিন সতত করুন রক্ষা
তোমা সবাকারে।
আকষি-কার্মুক কাম ;— ঢাক-ঢোল বাজাইয়া
কাম-অনুচর সব উদ্দাম উদ্ধত ;
ভ্রূভঙ্গ উৎকম্প জৃম্ভ, মৃদুহাস্য লোল-দৃষ্টি
হাব-ভাব প্রকাশিয়া দিব্যাঙ্গনা যত ;
নতশিরে সিদ্ধগণ ; বিস্ময়ের বশে ইন্দ্র
হয়ে লোমাঞ্চিত ;
দেখিল গো যে পুরুষে :—ধ্যান-যোগে লভি জ্ঞা
নহে বিচলিত ;
—সেই সে মুনীন্দ্র বুদ্ধ তোমা সবাকারে রক্ষা
করুন নিয়ত।

নাগানন্দ। নান্দী (১৯০২)

২

পিতার সম্মুখে থাকি
ভূতলে যে শোভার উদয়,
সিংহাসন-পরে বসি
সেই শোভা কভু কি গো হয়?
পিতার চরণ সেবি হয় যেই সুখ
সমস্ত সাম্রাজ্যলাভে হয় কি সেরূপ?
সে সন্তোষ হয় মনে পিতার পাতের অন্ন
করিয়া ভোজন
কভু কি সেরূপ হয় যদিও গো করি ভোগ
এ বিশ্ব-ভুবন?
যে করে সাম্রাজ্য-ভোগ
গুরুজনে করি পরিহার
নাহি তাহে কোন সুখ,
সে রাজত্বে ক্লেশমাত্র সার।

নাগানন্দ। ১ (১৯০২)

৩

স্তন-ভারে তনু-মধ্য একে তো কাতর,
তাহে পুন হার ন্যস্ত তাহার উপর।
নিতম্বের ভারে উরু শ্রান্ত অবিরাম,
তাহে পুন তদুপরি রহে কাঞ্চীদাম।
না সহে উরুর ভার যে চারু চরণে
তাহাতে নূপুর পুন সহিবে কেমনে?
দেহের অঙ্গই তব ভূষণবিশেষ
অলঙ্কার বহি কেন মিছে পাও ক্লেশ?

নাগানন্দ। ৩ (১৯০২)

নান্দী :

নারীর যে কুলগুরু যে করে গো তাহাদের
প্রেম-দীক্ষা দান,
রোহিণী-বল্লভ শশী —তাহারি গো প্রিয়সখা
যে অনঙ্গ কাম,
কুসুমের শর দিয়া যে করিল জয় সেই
দেব মহাদেবে,
প্রেম-লীলা-নাটকের সে সূত্রধারের জয়
বল সবে এবে।

*

নেত্র দগ্ধ সে অনঙ্গ, যাহাদের নেত্রেতেই
পায় পুন প্রাণ,
বিরূপাক্ষ-বিজয়িনী সেই সুলোচনাদের
করি স্তুতিগান।

*

শিবাঙ্গ-ভুজঙ্গ-ভয় প্রশমন তরে
ঔষধির চূর্ণ যে গো নিজ অঙ্গে ধরে ;
শিব-কণ্ঠ-বিষ লাগি মহাবীর্য মণি যে গো
নিজ করে করয়ে ধারণ।
ভূত-ভয় নিবারিতে কুল-বৃদ্ধ-বিনির্দিষ্ট
মন্ত্র যে গো করে উচ্চারণ

—বিবাহের কালে সেই    ভীতা প্রীতা অদ্রিসুতা
তোমাদের করুন রক্ষণ।

বিদ্ধ-শালভঞ্জিকা। নান্দী (১৯০৩)

শুভ হোক্ ভারতীব,    ব্যাস আদি কবিরাও
হোন্ আনন্দিত ;
বিদ্বজ্জন-গণ-প্রিয়    অন্যদেরো শ্রেষ্ঠ বাণী
হোক প্রচলিত ;
বৈদর্ভী, মাগধী, আব    প্রসিদ্ধ পাঞ্চালী রীতি
করুক মোদের প্রভা দান ;
কাব্যেতে নিপুণ যাবা    করুক চকোর সম
এই কাব্য-জ্যোৎস্না-সুধা পান।

*

আলিঙ্গন-বিভ্রমেব নাহি যাতে যোগ,
উৎপাদিত নাহি যাতে চুম্বন-উদ্যোগ,
নাহি যাতে ঘন ঘন অঙ্গ-সঞ্চালন,
এ হেন অনঙ্গ-বতি কর আস্বাদন।

*

শশি-কলা-বিভূষিত    দেবতাগণেব প্রিয়
সুরতাভিলাষী যেই
হর ও পার্বতী
—তাঁহাদেব সম্মিলিত    পরিশুদ্ধ নিরমল
হউক গো তোমাদের
সুখকর অতি।
ঈর্ষা-কোপ-প্রশমিত    প্রণত হইয়া যিনি
চন্দ্র-কলা-শুক্তিপূর্ণ স্বর্গ-গঙ্গাজলে
জ্যোৎস্না-মুক্তা-ফলরূপ    অর্ঘ্য দেন ত্বরা করি
দুই হস্তে গিরিসুতা-চরণ-কমলে
—সে হরের জয় জয় বল গো সকলে।

কর্পূর-মঞ্জরী। ১ (১৯০৪)

পাণ্ড্যদেশ-কামিনীর গণ্ডদেশ-মাঝে করি
পুলক বিস্তার,
কাঞ্চী-দেশ-রমণীর খণ্ডি মান, প্রাতঃ-সন্ধ্যা
দুই দুই বার,
লোলা চোলাঙ্গনাদের সুরত-উৎসব কেলি
করিয়া প্রবল,
কর্ণাট-অঙ্গনাদের কুণ্ঠিত-কুন্তল রাশি
করায়ে চঞ্চল,
"কুন্তল"-বাসিনীদের কান্ত-সনে স্নেহ-গ্রন্থি
করিয়া বন্ধন।
মন্দ মন্দ বহে কিবা মলয়-শিখর-বাসী
শীতল পবন।

দ্বিতীয়।— এখানেই :—

ফুটেচে চম্পক দেখ, কুঙ্কুম-রসেতে লিপ্ত
মহারাষ্ট্র-রমণীর কপোলের ন্যায় ;
ফুটেচে মল্লিকাকলি স্বল্পমাত্র-আলোড়িত-
দুগ্ধ-সম মুগ্ধ-কান্তি রূপসীর প্রায় ;
বৃন্ত-মূলে শ্যামবর্ণ, অগ্রভাগে লগ্ন অলি
—এহেন কিংশুক শোভমান ;
মনে হয়, দুই দিকে বসি যেন মধুপেরা
মধু তার করিতেছে পান।

কর্পূর-মঞ্জরী। ১ (১৯০৪)

দৃষ্টি যার মনোহর তরল ধবল,
তার উপযুক্ত কি গো এ ছার কজ্জল?
সুবিস্তীর্ণ স্তন যার কলসের প্রায়,
এই ছার হার কি গো তাহে শোভা পায়?
জঘন-ফলক যার শোভে চক্রাকারে,
কাঞ্চী-আড়ম্বর কেন তার চারিধারে?
এমন সুন্দরী যে গো—ভূষণ তাহার
দূষণ নামের যোগ্য—কি কহিব আর।

*

ত্রিবলী-অঙ্কিত নাভি, তুঙ্গস্তন স্পর্শে বাহুমূল,
উচ্ছ্বসিত সুনিতম্ব, সুচিকণ স্নানের দুকূল,
এসবে সূচিত হয় সৌন্দর্য তারুণ্য—নাহি ভুল।

*

সুন্দর যে স্বভাবত অলঙ্কারে বিকসিত
হয় তার রূপ।
সাঁচ্চা মণি, বিভুষিত হইলে কাঞ্চনে, ধরে
শোভা অপরূপ॥

*

বেশ-বচনাব গুণে নিতম্বিনী সুন্দবীবা
মূঢ়-চিত্ত করয়ে হরণ ;
স্বভাব-সৌন্দর্য কিন্তু সুবসিক জনদের
হৃদয়েরে করে আর্কষণ।
শর্করা-সংযোগে কভু এই দ্রাক্ষারস
নাহি হয় আস্বাদনে মধুর সরস।

*

যে সুন্দরী পীনস্তনী আকর্ণ বিস্তৃত যার
নয়ন-অপাঙ্গ,
চন্দ্র-সম মুখচন্দ্র, লাবণ্য-প্রবাহে যার
সিক্ত সর্ব-অঙ্গ,
যতই কর না কেন বেশভূষা পরিপাটি
তাহাতে রূপ কি তার
তিলমাত্র হইবে বর্ধন?

*

প্রকৃত কথাটি এই — সকল ভূষণ দেহে
হইলেও সংযোজিত
আসলের না হয় খণ্ডন॥

*

কৃত্রিম সে অলঙ্কারে কি হইবে কাজ?
প্রতারণা-তরে শুধু নটীদের সাজ।

নিজ অঙ্গ হয় যদি জনমনোহর
তবেই সে অঙ্গনাকে দেখায় সুন্দর।
অকৃত্রিম সুদুর্লভ রূপরাশি, যে নারীর
সর্ব-অঙ্গ ছায়,
সুখের যৌবন-কালে বেশভূষা প্রসাধন
সে কি কভু চায়?

*

পরীক্ষিতে তাপ তাঁর সখীগণ স্তনদেশ,
দেখে হাত দিয়া,
তাপদগ্ধ হয়ে কিন্তু সেই হাত পুন পুন
লয় সরাইয়া।
এ হতে অধিক আছে সুখকর ত্রাসকর
কথা এক—করুন শ্রবণ—
হস্তছত্রে নিবারিয়া চন্দ্রের কিরণ, তিনি
বিভাবরী করেন যাপন।

*

সমাচ্ছন্ন করি যত পুরনারীগণের আনন,
লাবণ্য-জোছনা-জলে প্রক্ষালিয়া গগন-প্রাঙ্গণ,
দর্শক-রমণীদের হৃদয়-নিহিত দর্প
একেবারে করিয়া দলন,
দোলা-লীলাভরে, কিবা সরল তরল ভাবে
দেখা দেয় ওই চন্দ্রানন।

*

সুধবল- ধ্বজ-পটে শোভমান উচ্চ পুরদ্বারে
সুর-নারী-ব্যোমযান ঘণ্টারবে যেমতি সঞ্চারে,
সেইরূপ দোলাখানি জনচিত্ত করিয়া হরণ
ঊর্ধ্ব-অধঃ-আকর্ষণে, কভু করে প্রাকার লঙ্ঘন,
কভু বেগে ওঠে নামে, আসে যায়—অতি মনোরম।

*

রম্-ঝম্-রম্-ঝম্ বাজে কিবা রতন-নূপুর ;
ঝম্-ঝন্ বাজে হার—মেখলার কিঙ্কিণী
ঝিনি-ঝিনি বাজে সুমধুর ;
চঞ্চল বলয়াবলী—শিঞ্জাধ্বনি তাহে মনোরম

চন্দ্রাননা ললনার এ হেন হিন্দোল-লীলা
কার চিত্ত না করে হরণ?

*

উপরিস্থ-স্তন-ভারে হইয়াছে ভারাক্রান্ত
চরণ-কমল-যুগ তার।
নূপুর শিঞ্জিত-রবে মনমথ যেন ডাকে
কামী জনে করিয়া ফুৎকার।
দোল-লীলা-লম্পট চক্র-সম গোলাকার
সুন্দরীব জঘন-পরিসর।
কাঞ্চী-মণি-কিঙ্কিণী রব-চ্ছলে করে ব্যক্ত
হরষের অস্ফুট স্বর।
দোলনের আন্দোলনে সরি সরি পড়ে যেই
মুক্তাবলী-হার
—পুষ্পবাণ-নৃপতির কীর্তি-লতা যেন উহা
করে গো বিস্তার।
সম্মুখের সমীরণ সরায়ে উপরি-বস্ত্র
অন্য অঙ্গ করে প্রদর্শন ;
—মদনে ডাকিয়া আনি আদরে যতনে যেন
পার্শ্বদেশে করয়ে স্থাপন।
শ্রবণ-ভূষণ দুটি কুঙ্কুম-লিপ্ত গণ্ড
ঘরষয়ে দোলনের বলে ;
কতবার হল দোল সকৌতুকে তারি যেন
সংখ্যাপাত করে রেখাচ্ছলে।
দীঘল নয়ন দুটি ঝটিতি হয় গো ফুল্ল
কৌতূহল-সুখে ;
পঞ্চবাণ মনমথ পদ্ম-শর যোড়ে যেন
আপন ধনুকে।
দোলনের রসে ভঙ্গ কভু যাতে নাহি ঘটে,
স্মর তাই হয়ে সমুৎসুক,
থাকি থাকি বারম্বার হানে যেন পৃষ্ঠ-দেশে
বেণী-রূপ মদন-চাবুক।
এ-হেন বিলাসোজ্জ্বল দোলনের চিত্র মনোহর
কার চিত্তে নাহি লিখে সুনিপুণ স্মর-চিত্রকর?

*

মাঞ্জিষ্ঠী-বরণ ওষ্ঠ অঙ্গ-যষ্টি—অভিনব.
কাঞ্চন-সদৃশ সমুজ্জ্বল ;

বাল-ইন্দু-ধবলিমা, বিজয়িনী চারু দৃষ্টি,
অঞ্জনাভ সুচারু কুন্তল ;
হরিণী-চঞ্চল আঁখি, কতরূপ বেখা এতে
করয়ে বিলাস ;
মহাদর্প কন্দর্প যুব-জন-জয়ে যেন
পূর্ণ-অভিলাষ।

*

হস্ত-পদ কিশলয় নেত্রযুগ কুবলয়,
মুখ ইন্দু-প্রায় ;
তনুটি চাঁপার কলি, তবু চিত্ত উঠে জ্বলি
কি আশ্চর্য হায়!

*

"ফুল ধরে কুরুবক কামিনীর আলিঙ্গনে ;
—দরশনে, তিলকের
কুসুম-বিকাশ ;
অশোক পুষ্পিত হয় কামিনীর পদাঘাতে ;
'সাধ' দিয়া তাহাদের
পূর অভিলাষ।"

*

পীনস্তনী সুন্দরীর আলিঙ্গন-ভরে
অকস্মাৎ কুরুবক পুষ্পরাশি ধরে ;
এরি মধ্যে মধুপেরা পাইয়া সন্ধান
ওরি দিকে দেখ সবে হয় ধাবমান।

*

শিশু-তরু হইয়াও কুরুবক, তরুণীর
লভি আলিঙ্গন,
মদন-শরের মত পুষ্প কত রাশি রাশি
করে উদ্‌গিরণ।

*

তীক্ষ্ণ তরল দৃষ্টি অঞ্জনে ভূষিত
—পঞ্চশর যার পাশে নিত্য অবস্থিত

এ হেন সে মৃগাক্ষীর চারু-নেত্র-কটাক্ষের বলে
শাখা-শিরে দন্তসম ফুটে পুষ্প রোমাঞ্চের ছলে।

*

নূপুর রণিত করি          চন্দ্রাননা করে যবে
অশোকেরে পদাঘাত
লীলা-ভঙ্গিমায়,
অমনি গো তরুটির          সমস্ত শাখাগ্র-পরে
স্তবকে স্তবকে পুষ্প
দিব্য বাহিরায়।
গগন-অঙ্গন হল          দেখিবার যোগ্য বস্তু
সত্য-বিকাশিত ওই
পুষ্প-মহিমায়।

*

যৌবন বিগত হলে          থাকিতেও পারে অঙ্গে
অঙ্গনার রূপের বিকাশ,
কিন্তু ওগো যৌবনেই          সৌন্দর্য-অধিষ্ঠাত্রী
দেবতার সাধের নিবাস।

*

ষোড়শী বালারা দেখ          অধীর-হৃদয় অতি
অভিনব কৌতূহল-বশে ;
কিন্তু গো আনতস্তনী          প্রগল্‌ভা নারীই শুধু
পক্ক স্মর-রহস্যের রসে।

*

লোক-লোচনের সাথে          পদ্মবনে করি অর্ধ-
নিদ্রায় মগন,
মানিনী-মানস-সাথে          নিজ তীব্র তীক্ষ্ণ ভাব
করিয়া মোচন,
মঞ্জিষ্ঠ-রক্তিম-চ্ছবি,          চক্রবাক্-মিত্র, পক্ক-
নারঙ্গ-বরণ
দিনমণি ওই দেখ          দ্রুতগতি অস্তাচলে
করয়ে গমন।

কর্পূর মঞ্জরী। ২ (১৯০৪)

১

বেহাগ, আড়াঠেকা

কেনই বা ভুলিবো তোমায়,
কে ভুলে হৃদয়-ধনে।
শূন্য হৃদয় লয়ে কী সুখে বাঁচিবো প্রাণে॥
আশাতে নিরাশা বলে, তোমারে কি যাবো ভুলে,
সে তো নয় রে ভালোবাসা,
সুখ-আশা সংগোপনে॥
রাখিব না সুখ-আশা, চাহিব না ভালোবাসা,
ভালোবেসেই ভালো রব মনে মনে।
প্রেমের প্রতিমাখনি দলিত হৃদয়ে আনি,
জীবন অঞ্জলি দিয়ে পুজিব অতি যতনে॥

২

মিশ্র, আড়াঠেকা

না জানি কী গুণ ধরে মুখখানি তোমার।
যত দেখি ততো সাধ দেখিতে আবার॥
এক দৃষ্টে চেয়ে রই, মনে মনে হারা হই,
তবুও পলক নাহি নয়নে আমার॥

৩

বাগেশ্রী, আড়াঠেকা

প্রাণপণে প্রাণ সঁপিলাম যারে
সেই হন্তারক প্রাণে।

কাঁদিবো আর কার কাছে, কে আর আমার আছে,
যারে পুজি হৃদি মাঝে, সেই বজ্র হৃদে হানে॥

৪

ভৈরবী, কাওয়ালি

এখনো এখনো প্রাণ সে নামে শিহরে কেন।
এখনো হেরিলে তারে কেন রে উথলে মন॥
বিরক্তি-ভ্রূকুটি-রাশি, হেরিলে ঘৃণার হাসি,
তবুও ভুলিতে তারে নারিনু কেন এখন।
চোখের দেখা দেখতে গেলে,
তাও দেখা নাহি মিলে,
দারুণ তাচ্ছিল্য ভাবে, সে করে যে পলায়ন॥
তাই থাকি দূরে দূরে, ভাসি মর্মভেদী নীরে,
মুহূর্তও দেখা পেলে স্বর্গ হাতে পাই যেন।
জ্বলে প্রাণ যাতনায়, জ্বলুক কী ক্ষতি তায়,
সে আমার সুখে থাক, নাহি অন্য সাধ মনে॥

৫

জয়জয়ন্তী, কাওয়ালি

এতদিন পরে সখি,
সত্য সে কি হেথা ফিরে এলো॥
দীন বেশে ম্লানমুখে কেমনে অভাগিনি
যা রে তার কাছে সখীরে।
শরীর হয়েছে ক্ষীণ, নয়ন জ্যোতিহীন,
সবই গেছে, কিছু নাই, রূপ নাই হাসি নাই,
সুখ নাই, আশা নাই,
সে আমি আর আমি নাই,
না যদি চেনে সে মোরে, তাহলে কী হবে॥

৬

সর্‌ফর্‌দা, কাওযালি

এমন আর কত দিন চলে যাবে রে।
জীবনের ভার বহিবো কত হায় হায়,
যে আশা মনে ছিল, সকলই ফুরাইল,
কিছু হল না জীবনে,
জীবন ফুরাযে এল হায হায়॥

৭

বেলোযাব, কাওযালি

ও কী সখা মুছো আঁখি আমার তরেও কাঁদিবে কি
কে আমি বা, আমি অতি অভাগিনি,
আমি মরি, তাহে দুখ কীবা।
পড়েছিনু চরণতলে, দলে গেছ দেখনি চেয়ে,
গেছ গেছ, ভালো, তাহে দুখ কীবা॥

## জীবনীপঞ্জি

জন্ম : পিতা দেবেন্দ্রনাথ ঠাকুর ও মাতা সারদা দেবীর সপ্তম সন্তান তথা পঞ্চম পুত্র সন্তান জ্যোতিরিন্দ্রনাথ ঠাকুরের জন্ম আঠারোশো উনপঞ্চাশের চার মে, বারোশো ছাপান্নর বাইশে বৈশাখ কলকাতাস্থিত জোড়াসাঁকোর পৈতৃক ভদ্রাসনে। দেবেন্দ্রনাথ-সারদার পঞ্চদশ সন্তানের মধ্যে রবীন্দ্রনাথ ছিলেন চতুর্দশতম।

বাল্যকাল : বাড়ির ঠাকুরদালানে একজন গুরুমশাই এসে পড়াতেন। এই গুরুমশাই বেত্র সঞ্চালনে বড়োই আনন্দ পেতেন। এরপর সেজদাদা হেমেন্দ্রনাথের কঠোর অভিভাবকত্বে তাঁর লেখাপড়া শুরু হয়। বাড়ির অন্যান্য ছেলেরা খেলার অবকাশ পেলেও হেমেন্দ্রনাথের তত্ত্বাবধানে থাকা বালকদের সে অবকাশ জুটত না। সেজদাদার অনমনীয় শিক্ষা-ব্যবস্থায় লেখাপড়ার উপর জ্যোতিরিন্দ্রনাথ বীতস্পৃহ হয়ে পড়েন এবং প্রাতিষ্ঠানিক শিক্ষার প্রতি তাঁর এই অনীহা উত্তর জীবনেও ছিল। তখনও ঠাকুরদালানে ঘটা করে দুর্গোৎসব হত। ঠাকুরদালানে পাঠশালার পাশে দেবীমূর্তির নির্মাণ, চালচিত্র-অঙ্কন তিনি আগ্রহ-সহকারে দেখতেন। পুজোয় যাত্রা হত ও কাকার এক মোসাহেবের তত্ত্বাবধানে তাঁরা যাত্রা দেখতেন ও রুমালে বেঁধে প্যালা ছুঁড়ে দিতেন। বৈঠকখানায় অভিভাবকেরা বাঈনাচ উপভোগ করতেন।

শিক্ষা : বারো-তেরো বছর বয়সের মধ্যে তিনি সেন্ট পলস্ স্কুল, মন্টেগু অ্যাকাডেমি ছেড়ে হিন্দু স্কুলে পড়তে যান। কিন্তু সেখান থেকে তিনি আবার চলে যান কেশবচন্দ্র সেনের ক্যালকাটা কলেজে। এখান থেকেই তিনি দ্বিতীয় বিভাগে এন্ট্রান্স পাশ করে প্রেসিডেন্সি কলেজে এফ.এ ক্লাসে ভর্তি হন। তখন তাঁর মেজদাদা সত্যেন্দ্রনাথ আই.সি.এস. হয়ে

ইংল্যান্ড থেকে এসে কাশীপুরের বাগানবাড়িতে বাস করছিলেন। সেখানে জ্যোতিরিন্দ্রনাথ দাদার বন্ধু মনোমোহন ঘোষের সংস্পর্শে আসেন ও তাঁর কাছে ফরাসি ভাষা ও সাহিত্য পড়তে শুরু করেন। গণেন্দ্রনাথ ঠাকুরকে লেখা সত্যেন্দ্রনাথের পত্র থেকে জানা যায়, জ্যোতিরিন্দ্রনাথ তাঁর দাদার কাছেও ফরাসি শেখেন। বাল্যকাল থেকে চিত্রাঙ্কনে, বিশেষ করে প্রতিকৃতি-অঙ্কনে তাঁর বিশেষ আগ্রহ ছিল। সত্যেন্দ্রনাথ তাঁর এই ভাইটির জন্যে আহমেদাবাদ বাসকালে চিত্রাঙ্কন-শিক্ষার জন্য শিক্ষক ও সেতার শিক্ষার উস্তাদ রেখেছিলেন। লাজুক স্বভাবের ছোটো ভাইটির উপর সত্যেন্দ্রনাথের বিশেষ ভরসা ছিল না এবং চিঠিপত্রেও তিনি সে কথা ব্যক্ত করেছেন। বস্তুত জ্যোতিরিন্দ্রনাথ স্বশিক্ষায় শিক্ষিত হয়েছিলেন। মেজ-বউঠাকুরানি, সত্যেন্দ্রনাথের পত্নী জ্ঞানদানন্দিনী দেবীর প্রেরণায় তিনি সংস্কৃত নাটক পড়তে শুরু করেন এবং আঠাবোশো নিরানব্বই থেকে উনিশশো চারের মধ্যে মাত্র পাঁচ বছরের পরিসরে সতেরোটি সংস্কৃত নাটকের অনুবাদ করেন। শুধু অনুবাদ মাত্র নয়, অনুবাদকালে বস্তুত তিনি নাট্যশাস্ত্র মন্থন করেছিলেন। সংস্কৃত ভাষা ও সাহিত্য সম্পর্কে তাঁর তত্ত্বানুশীলন ও অধ্যয়নের বিস্তার ছিল যথার্থই বিস্ময়কর—যদিও প্রথাগতভাবে তিনি সংস্কৃত ভাষা ও সাহিত্য শিক্ষা করেননি। সংস্কৃত নাটকের অনুবাদ ছাড়াও ফরাসি সাহিত্যের অনুবাদে ও ফরাসি নাটকের ভাব অবলম্বনে তিনি নাট্য রচনায় তাঁর দক্ষতা দেখিয়েছেন। এছাড়াও মরাঠি ভাষা শিখে মরাঠি থেকেও তিনি অনুবাদ করেন।

সাহিত্য-সংগীত ও শিল্পচর্চা : হিন্দুমেলার নবগোপাল মিত্রের আগ্রহে জ্যোতিরিন্দ্রনাথ প্রথম কবিতা রচনা করেন। তখন তাঁর বয়স আঠারো। 'ভারতী' পত্রিকার পৌষ তেরোশো তেরো সংখ্যায় হিন্দুমেলায় পঠিত তাঁর সেই প্রথম কবিতা মুদ্রিত হয়। 'উদ্বোধন' শীর্ষক সেই কবিতার প্রথম কয়েকটি পংক্তি নিম্নরূপ :

"জাগ জাগ জাগ সবে ভারতসন্তান!
মা'কে ভুলি কতকাল রহিবে শয়ান?
ভারতের পূর্বকীর্তি করহ স্মরণ,
রবে আর কতকাল মুদিয়ে নয়ন?
দেখ দেখি জননীর দশা একবার
রুগ্‌ণ শীর্ণ কলেবর, অস্থি-চর্মসার;

অধীনতা অজ্ঞানাদি রাক্ষস দুর্জয়,
শুষিছে শোণিত তাঁর বিদরি হৃদয়;
স্বার্থপর অনৈক্য পিশাচ প্রচন্ড,
সর্বাঙ্গ-সুন্দর দেহ করে খন্ডখন্ড।
মায়ের যাতনা দেখি বল কোন্ প্রাণে
সুপুত্র থাকিতে পারে নিশ্চিন্ত মনে?
যে জননী পয়ঃ-সুধা শত নদী ধারে
পিয়াইছে নিরবধি আমা-সবাকারে;
যে জননী মৃদু হাসি সব দুঃখ ভুলি
উপাদেয় নানা অন্ন মুখে দেন তুলি;
এমন মায়েরে ভোলে যে-কোন্ সন্তান,
নিশ্চয় হৃদয় তার পাষাণ-সমান।..."

ঠাকুরবাড়িতে উচ্চাঙ্গ-সংগীতের ওস্তাদেরা গান গাইতেন। তাঁদের হিন্দি গান ভেঙে দ্বিজেন্দ্রনাথ ও জ্যোতিরিন্দ্রনাথ ব্রহ্মসংগীত রচনা করেন। জীবনস্মৃতিতে জ্যোতিরিন্দ্রনাথ লিখেছেন, কি শৌখিন, কি পেশাদার, যে গায়কের গান তাঁর ভালো লাগত, সেই সুরেই তিনি ব্রহ্মসংগীত রচনা করে বাংলা গানে শুদ্ধ রাগ-তালের প্রবর্তন করতেন। তাঁরই উদ্যোগে আদি ব্রাহ্ম-সমাজে একটি অবৈতনিক সংগীত-বিদ্যালয় স্থাপিত হয়। সেখানে যদুভট্ট গান শেখাতেন।

বাংলায় Extravaganja বা 'অদ্ভুতনাট্য' প্রবর্তনের জন্য তিনি পুরনো 'সংবাদ-প্রভাকর' থেকে মজার-মজার কবিতার পংক্তির জোড়াতালির কোলাজ্ রচনা করেছিলেন। তিনি খুড়তুতো ভাই গুণেন্দ্রনাথ ও বন্ধুদের সঙ্গে নাট্যদল তৈরি করে 'কৃষ্ণকুমারী' ও 'একেই কি বলে সভ্যতা'র অভিনয় করান। জ্যোতিরিন্দ্রনাথ সুঅভিনেতা ছিলেন; তিনি নিজেও কখনও নারীর ভূমিকায় অবতীর্ণ হতেন। রামনারায়ণ তর্করত্নকে দিয়ে তাঁরা বহুবিবাহের কুপ্রথা বিষয়ে 'নবনাটক' রচনা করান। উনিশ শতকের শেষে বাংলার নাট্য-আন্দোলনে জ্যোতিরিন্দ্রনাথ ছিলেন অন্যতম ব্যক্তিত্ব, একাধারে নাট্যকার, সুরকার, অভিনেতা ও পরিচালক।

'বিদ্বজ্জন-সমাগম' নামে জ্যোতিরিন্দ্রনাথ তাঁর জ্যেষ্ঠভ্রাতাদের সঙ্গে একটি সারস্বতসভার আয়োজন করেন। এই 'বিদ্বজ্জন-সমাগম'-এর উদ্যোগেই তরুণ রবীন্দ্রনাথের 'বাল্মীকি-প্রতিভা' আঠারোশো একাশিতে প্রথম

অভিনীত হয়। রবীন্দ্রনাথ জানিয়েছেন, 'সাহিত্যের শিক্ষায়, ভাবের চর্চায়, বাল্যকাল হইতে জ্যোতিদাদা আমার প্রধান সহায় ছিলেন। তিনি নিজে উৎসাহী এবং অন্যকে উৎসাহ দিতে তাঁহার আনন্দ। ...পিয়ানো বাজাইয়া জ্যোতিদাদা নূতন নূতন সুর তৈরি করায় মাতিয়াছিলেন। প্রত্যহই তাঁহার অঙ্গুলিনৃত্যের সঙ্গে সঙ্গে সুরবর্ষণ হইতে থাকিত। আমি এবং অক্ষয়বাবু, তাঁহার সেই সদ্যোজাত সুরগুলিকে কথা দিয়া বাঁধিয়া রাখিবার চেষ্টায় নিযুক্ত ছিলাম। গান বাঁধিবার শিক্ষানবিশি এইরূপে আমার আরম্ভ হইয়াছিল।' রবীন্দ্রসংগীতের স্রোতোমুখ এইভাবেই উৎসারিত হয়েছিল। রবীন্দ্রসংগীতে রবীন্দ্রনাথ ছাড়া একমাত্র জ্যোতিরিন্দ্রনাথের দেওয়া সুরই স্বীকৃত হয়েছে। এছাড়াও অন্তত তিনটি গান রবীন্দ্রনাথ তাঁর এই দাদার সঙ্গে যুগ্ম ভাবে রচনা করেছিলেন। রবীন্দ্রনাথের প্রতিভার বিকাশে ও বিবর্ধনে তাঁর প্রেরণা ছিল ঐতিহাসিক।

নাট্যরচনা ও সংগীত-রচনা ছাড়াও জ্যোতিরিন্দ্রনাথ-রচিত 'প্রবন্ধমঞ্জরী' গ্রন্থে তাঁর বিপুল তত্ত্বজ্ঞানের পরিচয় রয়েছে। এই প্রবন্ধাবলিতে তাঁর বহু ভাষায় ও বহু বিষয়ে পাণ্ডিত্য প্রকাশিত হয়েছে।

প্রতিকৃতি-অঙ্কনের সূত্রে জ্যেতিরিন্দ্রনাথ ফ্রেনোলজি বা শিরোমিতি-বিদ্যার চর্চা করেছিলেন। শিরোমিতি-বিদ্যাচর্চার জন্যে তিনি বহু বিখ্যাত মানুষজনের প্রতিকৃতি অঙ্কন করেছিলেন। এঁদের মধ্যে ছিলেন রবীন্দ্রনাথ, লালন শাহ, মোহনদাস করমচাঁদ গান্ধি, উমেশচন্দ্র বন্দ্যোপাধ্যায়, সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, ইয়োকোইয়ামা তাইকান, চার্লস এন্ড্রুজ, সত্যেন্দ্রপ্রসন্ন সিংহ, শশীকুমার হেশ, চিত্তরঞ্জন দাশ -প্রমুখ। তাঁর আঁকা পঁচিশটি প্রতিকৃতির অ্যালবাম 'Twentyfive Collotypes from the Original Drawings by Jyotirindranath Tagore'-নামে লন্ডনের এমেরি ওয়াকার প্রকাশন থেকে উনিশশো চোদ্দোতে উইলিয়ম রোদেনস্টাইনের উদ্যোগে প্রকাশিত হয়েছিল। শিরোমিতি-বিদ্যা বিষয়ে তিনি 'শিরোমিতি-বিদ্যা' ('কল্পনা', চতুর্থ বর্ষ ১৮৮৫), 'মুখচেনা' ('বালক', বৈশাখ ১২৯২/১৮৮৫) এবং 'আধুনিক মস্তিষ্কতত্ত্ব ও ফ্রেনলজি' ('সাধনা', আষাঢ় ১২৯৯/১৮৯২) শীর্ষক যে তিনটি প্রবন্ধ লিখেছিলেন, তা বাংলা ভাষায় জ্ঞানচর্চার অমূল্য সম্পদ।

বাংলায় যে আকারমাত্রিক স্বরলিপি প্রচলিত তার উদ্ভাবক জ্যোতিরিন্দ্রনাথ। এ বিষয়ে তাঁর তত্ত্বমূলক প্রবন্ধাবলি নানা পত্রিকায় প্রকীর্ণ হয়ে রয়েছে। বাংলায় সংগীত-বিষয়ক প্রথম পত্রিকা 'বীণাবাদিনী'র সম্পাদক ছিলেন তিনি। এই পত্রিকা প্রকাশিত হয় আঠারোশো সাতানব্বইয়ের জুলাই থেকে। একই সঙ্গে তিনি 'ভারত-সংগীতসমাজ' স্থাপন করেছিলেন। এই সংগীতসমাজের পক্ষ থেকে উনিশশো এক থেকে 'সংগীত-প্রকাশিকা' নামে একটি মাসিক পত্রিকা প্রকাশিত হয়। উনিশশো দুই-তিনে তিনি 'বঙ্গীয় সাহিত্য পরিষদ'-এর অন্যতম সহকারী সভাপতি ছিলেন। ফরাসি জাতীয় সংগীতের বঙ্গানুবাদ তিনি মূল সুরে করেছিলেন। আঠারোশো সাতাত্তরে ঠাকুরবাড়ির পত্রিকা 'ভারতী' প্রকাশের অন্যতম আয়োজক ছিলেন তিনিই। তরুণ বয়স থেকে স্ত্রী-র মৃত্যুকাল অবধি বাংলার সাহিত্য-শিল্প-সংস্কৃতির জগতে তিনি আপন প্রতিভায় প্রোজ্জ্বল ছিলেন।

বিবাহ : আঠারোশো আটষট্টিতে উনিশ বছর বয়সে শ্যামলাল গঙ্গোপাধ্যায়ের কন্যা কাদম্বিনীর সঙ্গে তাঁর বিবাহ হয়। ঠাকুরবাড়ির প্রথা অনুসারে বিবাহের পর নববধূর নাম পরিবর্তন করে রাখা হয় কাদম্বরী। কাদম্বরী শব্দের অন্যতম অর্থ সরস্বতী। সূর্যের উদয়ের সঙ্গে পদ্মের প্রস্ফুটনের সঙ্গে মিল রেখে যেমন রবীন্দ্রনাথের স্ত্রী-র নাম ভবতারিণী থেকে মৃণালিনী করা হয়েছিল, তেমনি জ্যোতিরিন্দ্রনাথের সারস্বত-চর্চার অনুষঙ্গেই তাঁর স্ত্রী-র নাম পালটে কাদম্বরী রাখা হয়েছিল। এই দম্পতি ছিলেন নিঃসন্তান। রবীন্দ্রনাথের তরুণ বয়সে কাব্য-রচনায় দাদা জ্যোতিরিন্দ্রনাথের সঙ্গে অন্যতম প্রেরণাদাত্রী ছিলেন এই বউঠাকুরানি। আঠারোশো চুরাশিতে মাত্র চোদ্দো বছর বিবাহিত জীবনের পর তরুণী বয়সেই অকস্মাৎ কাদম্বরী আত্মহত্যা করেন। এই বঠঠাকুরানির মৃত্যু রবীন্দ্রনাথের জীবনে শোকের দীর্ঘ ছায়াপাত করেছিল। বউঠাকুরানির আত্মহত্যার পরে প্রকাশিত 'প্রকৃতির প্রতিশোধ', 'শৈশব-সংগীত' এবং 'ভানুসিংহ ঠাকুরের পদাবলি' তিনি এই বউঠাকুরানিকে উৎসর্গ করেছিলেন। এমনকি সত্তর বছর বয়সে চিত্রাঙ্কনকালেও রবীন্দ্রনাথ বলেছিলেন যে তাঁর আঁকা একাকিনী নারীমুখের ছবিতে বারবার এই বউঠাকুরানির দুটি চোখই ফিরে আসে। কাদম্বরীর মৃত্যুর শোকে অভিভূত

জ্যোতিরিন্দ্রনাথ ক্রমে তাঁর বিস্তৃত কর্মজীবন থেকে নিজেকে সরিয়ে নিতে থাকেন ও 'ভারতী' বন্ধ করে দেওয়ার ঘোষণা করা হয়। তাঁর ভগিনী স্বর্ণকুমারী 'ভারতী' সম্পাদনার ভার নিয়ে এই পত্রিকাটিকে অকালমৃত্যু থেকে রক্ষা করেন।

কর্মজীবন

আঠারোশো উনসত্তর থেকে চুরাশি অবধি জ্যোতিরিন্দ্রনাথ আদি ব্রাহ্মসমাজের সম্পাদক ছিলেন। আঠারোশো বাহাত্তরে প্রতিষ্ঠিত 'ব্রাহ্মধর্মবোধিনী সভা'র অন্যতম যুগ্ম-সম্পাদক ছিলেন তিনি।

আঠারোশো চুয়াত্তরে তিনি বিশাল এজমালি জমিদারির পিতৃ-নিযুক্ত পরিদর্শক হন। রবীন্দ্রনাথ এই কাজের দায়িত্ব নেওয়ার আগে অবধি এই দায়িত্ব তিনি পালন করেন। তাঁর উদ্যোগে ও রাজনারায়ণ বসুর সভাপতিত্বে আঠারোশো ছিয়াত্তর নাগাদ 'সঞ্জীবনী-সভা' নামে জাতীয়তাবাদী সংগঠন স্বদেশি কর্মকাণ্ডের সূচনা করে। এই সভা জাতীয় আত্মনির্ভবতার লক্ষ্যে দেশলাই তৈরি, তাঁত বোনা -ইত্যাদি উদ্যম শুরু করে। প্রাথমিক ব্যর্থতা সত্ত্বেও এইসকল উদ্যমে জাতির মনে প্রভূত উদ্দীপনার সঞ্চার করে। পিতামহ প্রিন্স দ্বারকানাথের প্রেরণায় তিনি ব্যবসায় প্রবৃত্ত হন। ভগ্নিপতি জানকীনাথ ঘোষালের সহযোগে তিনি হাটখোলায় পাটের আড়ত খোলেন। অল্পদিনে এই ব্যবসায় লাভ হলেও পাটের বাজার পড়ে যাওয়ায় তাঁরা সেই লাভের টাকায় শিলাইদহে নীল চাষ শুরু করেন। চার-পাঁচ বছরে নীলচাষে উন্নতি করলেও জার্মানিতে কৃত্রিম নীল তৈরি হওয়ার সঙ্গে-সঙ্গে রাতারাতি নীলের বাজার পড়ে যায়। নীলের ব্যবসা বন্ধ করে তিনি বাঙালিদের মধ্যে প্রথম জাহাজ চালাবার সংকল্প করেন। সে সময়ে এদেশে যন্ত্রচালিত নৌ-পরিবহনসহ বহু ব্যবসায় ইংরেজরাই একচেটিয়া অধিকার ভোগ করত। জ্যোতিরিন্দ্রনাথ একটি পুরনো জাহাজের খোল কিনে সেটি সারিয়ে আঠারোশো চুরাশিতে 'সরোজিনী' নামে জাহাজ তৈরি করে বরিশালের সঙ্গে যোগাযোগ করেন। প্রবল ইংরেজ প্রতিপক্ষের সঙ্গে রীতিমতো পাঞ্জা লড়ে তিনি একক উদ্যমে আরও চারটি জাহাজ 'বঙ্গলক্ষ্মী', 'স্বদেশি', 'ভারত' ও 'লর্ডরিপন' কিনে খুলনা-বরিশাল-কলকাতা নৌপথে চালাতে শুরু করেন। জ্যোতিরিন্দ্রনাথ জাহাজে

বসবাস করেই ব্যবসা বাড়ান। বাংলার মানুষ তাঁর এই উদ্যমকে জাতীয় উদ্যম হিসেবে অভিনন্দিত করেছিলেন। তাঁকে সভা ডেকে সম্বর্ধিত করা হয়েছিল। কিন্তু 'ইংরাজের ব্যবসায় ব্যাঘাত লাগিয়াছে, আর কি তাহারা চুপ করিয়া থাকিতে পারে? ব্যবসায়ী সাহেবরা আমার যৎপরোনাস্তি বিপক্ষতাচরণ করিতে লাগিল। তাহারা যখন দেখিল যে, যাত্রী আর হয় না, তখন তাহারা ভাড়া কমাইতে আরম্ভ করিল, আমিও কমাইলাম। এইরূপে ক্ষতি স্বীকার করিয়াও আমি প্রতিযোগিতায় প্রবৃত্ত হইলাম। লাভ আগে যেমন হইতেছিল, তেমন আর এখন হয় না—তবুও আমি দমিলাম না।' কিন্তু তাঁর 'স্বদেশি' জাহাজ খুলনা থেকে কলকাতা এলেও আক্ষরিক অর্থে ভরাডুবি হল। ইংরেজ ব্যবসায়ী ফ্লোটিলা কোম্পানির পক্ষে সন্ধি-প্রস্তাব নিয়ে জ্যোতিরিন্দ্রনাথের দ্বারস্থ হলেন প্যারীমোহন মুখোপাধ্যায়। হতোদ্যম জ্যোতিরিন্দ্রনাথ বাঙালি প্যারীমোহনের মধ্যস্থতায় তাঁর জাহাজগুলি ফ্লোটিলা কোম্পানিকে বেচে দিলেন। প্যারীমোহন রাজা খেতাব পেলেন। বাঙালির ব্যবসায়িক উদ্যম ব্যর্থ হল।

গ্রন্থ ও রচনাদি :

১. কিঞ্চিৎ জলযোগ (প্রহসন), ১৮৭২, পৃ. ৮৬।
২. পুরুবিক্রম নাটক ১৮৭৪, পৃ. ১৪৭।
৩. সরোজিনী বা চিতোর-আক্রমণ নাটক, ১৮৭৫, পৃ. ২৪০।
৪. এমন কর্ম আর ক'রব না (প্রহসন), ৭ জুলাই ১৮৭৭, পৃ. ১১৬।
১৯০০ সনের এপ্রিল মাসে এটি 'অলীক-বাবু' নামে নতুন করে প্রকাশিত হয়।
৫. অশ্রুমতী নাটক, ১৮৭৯, পৃ. ২০৪।
৬. মানময়ী (গীতি-নাটিকা), ১৮৮০, পৃ. ১২।
৭. স্বপ্নময়ী নাটক, ১৮৮২, পৃ. ১৮৯।
৮. হঠাৎ-নবাব (প্রহসন, ফরাসি) ১৮৮৪, পৃ ১২৬। মলিয়ের-কৃত 'লে বুর্জোয়া জাঁতিয়ম্' থেকে।
৯. হিতে বিপরীত (কৌতুক-নাটিকা), ১৮৯৬, পৃ. ৩০।
১০. স্বরলিপি-গীতি-মালা ১৮৯৭, পৃ. ৩২০।
১১. পুনর্বসন্ত (গীতিনাট্য), ১৮৯৯, পৃ. ৩০।
*১২. অভিজ্ঞান শকুন্তলা (নাটক), ১৮৯৯, পৃ. ১৪৬।
১৩. বসন্ত-লীলা (গীতি-নাটিকা), ১৯০০, পৃ. ৩২।
১৪. ধ্যান-ভঙ্গ (গীতি-নাটিকা), ১৯০০, পৃ. ৪৮।

*১৫. উত্তর-চরিত (নাটক), ১৯০০, পৃ. ১৫২।
*১৬. রত্নাবলী নাটক, ১৯০০, পৃ. ৯৫।
*১৭. মালতী-মাধব (নাটক), ১৯০০, পৃ. ১৫১।
*১৮. মৃচ্ছকটিক (নাটক), ১৯০১, পৃ. ২৩১।
*১৯. মুদ্রা-রাক্ষস (নাটক), ১৯০১, পৃ. ১৫৭।
*২০. বিক্রমোর্বশী (নাটক), ১৯০১ পৃ. ৮৪।
*২১. মালবিকাগ্নিমিত্রম (নাটক), ১৯০১, পৃ. ৯৫।
*২২. মহাবীর-চরিত (নাটক), ১৯০১, পৃ. ১৮৫।
*২৩. চণ্ডকৌশিক (নাটক), ১৯০১, পৃ. ৮৮।
*২৪. বেণীসংহার নাটক, ১৯০১, পৃ. ১৫৯।
*২৫. প্রবোধ-চন্দ্রোদয় (নাটক), ১৯০২, পৃ. ১১৭।
*২৬. নাগানন্দ (নাটক), ১৯০২, পৃ. ৮৭।
২৭. দায়ে পড়ে দার-গ্রহ (প্রহসন, ফরাসি) থেকে, ১৯০২, পৃ. ৫৯। মোলিয়েরে-কৃত 'মারিয়াজ ফোর্সে' অবলম্বনে।
২৮. ভারতবর্ষে (ভ্রমণ, ফরাসি থেকে), ১৯০৩, পৃ. ৬৫। আন্দ্রে শেভ্রিয়ো-থেকে অনুবাদ।
২৯. ঝাঁশির রানী (জীবনী, মরাঠি) থেকে, ১৯০৩, পৃ. ৭৩।
৩০. বিদ্ধ-শালভঞ্জিকা (নাটক), ১৯০৩, পৃ. ৭৩।
৩১. রজত-গিরি (নাটক), ১৯০৪, পৃ. ৫৯।
৩২. ধনঞ্জয়-বিজয় (নাটক), ১৯০৪, পৃ. ৩৬।
৩৩. কর্পূর-মঞ্জরী (নাটক), ১৯০৪, পৃ. ৬৪।
৩৪. প্রিয়দর্শিকা (নাটক), ১৯০৪, পৃ. ৫৪।
৩৫. ফরাসী-প্রসূন (গল্প-কবিতা, ফরাসি থেকে), ১৯০৪, পৃ. ২৫৬।
৩৬. প্রবন্ধ-মঞ্জরী, ১৯০৫, পৃ. ৫৮৬। ভারতবর্ষীয়দিগের রাজনৈতিক স্বাধীনতা, রাস্কিয়াড বা উনবিংশ শতাব্দীর রামায়ণ, নীলের বাণিজ্য, মেঘনাদবধ কাব্য, কলিকাতা সারস্বত-সম্মিলন, মারাঠী ও বাঙ্গালা, ভারতে নাট্যের উৎপত্তি, আধুনিক মস্তিষ্কতত্ত্ব ও ফ্রেনলজি, বৃত্তি-নির্বাচন, লোকচেনা, তুকারামের অভঙ্গ, মুখ-চেনা, বরিশালের পত্র, শিরোমিতি-বিদ্যা -প্রভৃতি বিভিন্ন বিষয়ের ৬২-টি প্রবন্ধের সমষ্টি।
৩৭. এপিক্‌টেটসের উপদেশ (ইংরেজি থেকে), ১৯০৭, পৃ. ৮০।
৩৮. জুলিয়স্‌ সীজার (নাটক, ইংরেজি থেকে), ১৯০৭, পৃ. ১৩৩।

৩৯. ইংরাজ-বর্জিত ভারতবর্ষ (পিয়ের লোটির ফরাসি থেকে), ১৯০৯, পৃ. ৩৭৫।

৪০. মার্কাস অরিলিয়সের আত্মচিন্তা (ইংরেজি থেকে), ১৯১১, পৃ. ৯৫।

৪১. সত্য, সুন্দর, মঙ্গল (ভিক্টর কুজ্যাঁর ফরাসি থেকে), ১৯১১, পৃ. ।।৶০ + ৩৬৯।

৪২. জ্যোতিরিন্দ্রনাথের জীবনস্মৃতি, ১৯২০, পৃ. ২৪০। জ্যোতিরিন্দ্রনাথ-কর্তৃক বিবৃত ও শ্রীবসন্তকুমার চট্টোপাধ্যায় কর্তৃক লিখিত।

৪৩. শোণিত-সোপান (গল্প, ফরাসি থেকে), ১৯২০, পৃ. ১০৪।

৪৪. অবতার (উপন্যাস, গতিয়ের-এর ফরাসি থেকে), ১৯২২, পৃ. ১৩২।

৪৫. মিলিতোনা (উপন্যাস, গতিয়ের-এর ফরাসি থেকে), ১৯২৩, পৃ. ১৫৫।

৪৬. শ্রীমদ্ভবদ্‌গীতা-রহস্য অথবা কর্মযোগশাস্ত্র, ১৯২৪, পৃ ৮৭২। বালগঙ্গাধর তিলক-কৃত 'গীতারহস্য' নামক মরাঠি গ্রন্থের অনুবাদ।

৪৭. Twentyfive collotypes from original drawings by Jyotirindranath Tagore, London, 1914.

* চিহ্নিত নাটকগুলি সংস্কৃত থেকে অনূদিত/রচিত।

পুস্তকাকারে অপ্রকাশিত রচনা : জ্যোতিরিন্দ্রনাথের অধিকাংশ রচনা 'ভারতী', 'তত্ত্ববোধিনী পত্রিকা', 'বালক', 'সাধনা', 'সাহিত্য', 'বঙ্গভাষা', 'প্রবাসী', 'বঙ্গদর্শন', (নব-পর্যায়), 'সমালোচনী', 'ভান্ডার', 'জাহ্নবী', 'মানসী' ও মর্মবাণী', 'বঙ্গবাণী', 'মাসিক বসুমতী' পত্রিকায় প্রকাশিত হয়েছিল। ফরাসি ভাষার অনেক বিশিষ্ট গ্রন্থ, প্রবন্ধ-গল্প-কবিতার অনুবাদ তিনি করেছিলেন। মরাঠি থেকে অনূদিত রমাবাঈয়ের 'আমার জীবনস্মৃতি' তিনি 'তত্ত্ববোধিনী পত্রিকা'য় প্রকাশ করেছিলেন। নানা পত্র-পত্রিকায় তাঁর অসংখ্য অগ্রন্থিত রচনা রয়েছে।

**শেষজীবন ও মৃত্যু**

জোড়াসাঁকোর ঠাকুর-পরিবারে অপুত্রক ও নিঃসন্তান কেউ ভূ-সম্পত্তি পেতেন না। বীরেন্দ্রনাথ, জ্যোতিরিন্দ্রনাথ ও সোমেন্দ্রনাথ পাননি; পাননি দ্বারকানাথের আদরের ছোটো ছেলে নগেন্দ্রনাথের বিধবা ত্রিপুরাসুন্দরী। ভাসুর দেবেন্দ্রনাথ

তাঁকে সম্পত্তি থেকে বঞ্চিত করলে ত্রিপুরাসুন্দরী মামলা লড়েও তৎকালীন কলকাতার সুপ্রিম কোর্টে হেরে যান; বিধবার সম্পত্তিতে অধিকার এবং দত্তক নেওয়ার অধিকার ত্রিপুরাসুন্দরী পাননি।

জোড়াসাঁকো ঠাকুরবাড়ির সম্পত্তির অংশ জ্যোতিরিন্দ্রনাথও পাননি, যদিও তিনি আর সকলেরই মতো তাঁর বরাদ্দ মাসোহারা পেতেন।

উনষাট বছর বয়সে কলকাতার কর্মব্যস্ততা, সৃজনতৎপরতা যাবতীয় উদ্যম থেকে বাণপ্রস্থ নিয়ে তিনি রাঁচির মোরাবাদি পাহাড়ে শান্তিধাম নামে নির্জন একটি আবাসে চলে যান এবং জীবনের শেষ সতেরো বছর সেখানে থাকেন। উনিশশো পঁচিশের চার মার্চ ছিয়াত্তর বছর বয়সে তিনি লোকান্তরিত হন।